পরমা মুক্তিতে উপস্থিত করে।— ঈশ্বরভাবাভিষিক্ত সৎপুরুষে সক্রিয় ভক্তি ও অনুরাগ ব্যতীত কখনও শান্তি বা কল্যাণ লাভ করা সম্ভব হয় না। এই পথ শ্রেষ্ঠ কল্যাণের পথ, কর্ম্মবন্ধন-মোচনের সহজ উপায়, উন্নতির সলীল সোপান। এই ইষ্টভৃতিই জীবনসাধনার প্রথম অর্ঘ্য, নিষ্ঠার পবিত্র স্থণ্ডিল, ধর্ম্মের শিষ্ট আধান, ভক্তির উদাত্ত আশ্রয়।

উপসংহারে পুনরায় স্মরণ করি নররূপী ভগবান্ শ্রীকৃষ্ণের বাণী—

"অপি চেৎ সুদুরাচারো ভজতে মামনন্যভাক্।
সাধুরেব স মন্তব্যঃ সম্যগ্ ব্যবসিতো হি সঃ॥" ৩০॥
(গীতা, ৯ম অধ্যায়)

—অতি দুরাচার ব্যক্তিও যদি একভক্তিপরায়ণ হ'য়ে আমাকে ভজন করে, তা'কেও সাধু ব'লে মনে ক'রবে; কারণ, সে সম্যক্ প্রযত্নশীল। আর, এই অনন্যচিত্তে ইষ্টভজনাই যা'র জীবনের ধর্ম্মকর্ম্ম, ইহকাল-পরকাল, ভক্তি-মুক্তি, যথাসর্ব্বস্ব, সেই ভক্ত সম্বন্ধে ভগবানের নিশ্চয়কারী আশ্বাসবাণীও নিত্য স্মরণীয়—

"কৌন্তেয় ! প্রতিজানীহি ন মে ভক্তঃ প্রণশ্যতি ॥" ৩১ ॥

(গীতা, ৯ম অধ্যায়)

—হে কুন্তীনন্দন ! তুমি নিশ্চয় ক'রে জেনো, আমার ভক্ত কখনও বিনাশপ্রাপ্ত হয় না।

---

## গুরুনিষ্ঠা

সদ্‌গুরুর্হি চিরোপাস্য-
স্তমাচার্য্যং প্রচক্ষতে।
কর্ম্মণা মনসা বাচা
শিষ্যৈঃ সেব্যঃ সদা হি সঃ ॥
অত্যাজ্যঃ সর্ব্বকালেষু
নাস্য ত্যাগো বিধীয়তে।
গুরুত্যাগাৎ সমুদ্ধিঃ
সর্ব্বতো নিরুদ্ধা ভবেৎ ॥

## ক্ষমা-প্রার্থনা

চিরবাঞ্ছিত! বন্দিত! শাশ্বত হে!
শিবনন্দন! সুন্দর! বিশ্বগুরো!
দ্যুতিরঞ্জক! পালক! চিন্ময় হে!
অনুকূল! বিভো! প্রণমামি পদে ॥

